## ১৫

অঞ্জলিকে নিয়ে বাড়িতে আমি একা। একা তো আমরা আগেও ছিলাম, কিন্তু এমন নয়। এ যেন হানাবাড়িতে নিঃসঙ্গ থাকা, চারদিকে স্মৃতির প্রেত। অঞ্জলিকে কোথাও আমি পাচ্ছি না। ও যেখানে রয়েছে সেখানে কী ক'রে যাওয়া যায়? ওকে আমার সামনে ঘুরতে-ফিরতে কাজ করতে দেখছি, কিন্তু আমি হাত বাড়ালেই বাড়ির আসবাবপত্রের সঙ্গে মিশে ওর জায়গায় দাঁড়িয়ে পড়ছে এক নিশ্চল পাষাণমূর্তি, ঠাণ্ডা পুরনো। আমি যে-হাত বাড়াচ্ছি, সেটা কীসের? উদ্ধারের, না, অন্য কিছুর? এইখানেই যেন গোলমাল হ'য়ে যাচ্ছে। আবার এক-এক সময় মনে হচ্ছে অঞ্জলি একেবারে নিভে গিয়েছে, জ্বলন্ত শিখা আর নেই, প'ড়ে আছে একরাশ ছাই। তবে আগ্রাসী প্রেমের জায়গায় এখন কি শুধু নৈরাশ্য?

একত্র দু'জনের উজ্জীবনের কোনো উপায় আছে কিনা ভাবি। কী আর উপায় থাকতে পারে নিজেদের নিয়ে ব্যাপৃত না-হওয়া ছাড়া? নিজেদের ভোলা মানেই তো অন্যদের সম্বন্ধে ভাবা। অঞ্জলি যে এখনো নিজেকে ভুলতে পারে তা তো দেখলাম পিটারের দুর্ঘটনার ব্যাপারে। কিন্তু অন্যের ভাবনা যদি মনের একটা আকস্মিক ভাবান্তর হয় তাহলে আর কী হল? তাহলে ঘুরে আবার সেই নিজের নিষ্ফলতায় ফিরে আসা। সে-ভাবনা কাজের সঙ্গে যুক্ত না-হলে তার স্থায়িত্ব কতটুকু? আচ্ছা, অঞ্জলি কি আবার তার আগেকার রাজনৈতিক উদ্যমে আত্মনিয়োগ করতে পারে না? কিন্তু কে তাকে সে পরামর্শ দেবে, কে তার বিতৃষ্ণা ঘোচাবে? আমি? তা কী ক'রে সম্ভব? তার আগে তো আমার নিজের ত্রাণের প্রশ্ন আসে। দুই-তিনের গণ্ডি পার হ'য়ে আমি যদি অসংখ্যের মধ্যে না-যাই, তাহলে এক-একটা মুহূর্তের ঢেউয়ে আমি ক্রমাগত হাবুডুবু খাব, এই যেমন খেলাম

মারিয়াকে ঘিরে। আমারও নিজেকে ভুলতে হবে। এইভাবেই মনে হয়, আমরা পরস্পরকে ঠিকমতো দেখতে পাব। কিন্তু সে-প্রয়োজনের কথা কে বলবে অঞ্জলিকে? শুধু বলা নয়, অনুভব করানো। নিজের অভিজ্ঞতা দৃষ্টান্ত আর বন্ধুত্ব সে-কথার পেছনে না থাকলে হয় না। পিটার হয়তো পারত, কিন্তু সে কবে ফিরে আসবে কিম্বা আদৌ ফিরবে কিনা জানি না। ঐ ভূমিকায় অন্য কেউ কি দেখা দেবে?

নইলে করুণা ছাড়া আর কিছু নেই। অঞ্জলিকে দেখছি; তার ব্যর্থতা তার যন্ত্রণা আমার মধ্যে করুণা সঞ্চারিত করছে। কাছ থেকে আমাকেও তার দেখা দরকার। আমার পক্ষেও তার করুণা প্রয়োজন। আমি বলি, অঞ্জলি আমাকে করুণা করুক। একটা ছন্নছাড়া শোচনীয় কোণে আমরা দাঁড়াই। তাহলে হয়তো একসময় আমরা কাছাকাছি আসব। সেই অন্তরঙ্গতার জন্যে চেষ্টা ক'রে যাওয়া ছাড়া আমার আর কিছু করার নেই। কোনো চুক্তি নয়, কোনো ঘোষণা নয়, শুধু অন্ধকারের মধ্যে অপেক্ষা।